বোঝেনি। বলো সত্যের জয়, ধর্ম্মের জয়। সমবেত পৌরজনগণ সকলে শুনুন, আজ হ'তে এ রাজ্যের উত্তরাধিকারী, আমার পুত্র ধ্রুবসেন তুমি, আজ হ'তে তুমিই রাজ্যেশ্বর।

ধ্রুবসেন। রাজা, রাজা,

(ধ্রুবসেন নতজানু হইয়া প্রণাম করিল, তাহার মস্তকে আশীর্ব্বাদী হস্ত দিলেন।)

লক্ষ্মণ। বৃদ্ধের আশীর্ব্বাদ নাও, সত্যে, ধর্ম্মে, গো ব্রাহ্মণে, বিপন্ন শরণাগতে, আশ্রয় দাও, কৃতী হও; বঙ্গমাতা, তাঁর প্রত্যেক সন্তানকে ন্যায়নিষ্ঠ ও কর্ত্তব্যপরায়ণরূপে দেখ্‌তে চান।

বলদেবের প্রবেশ।

বলদেব। পাহাড় দুর্গ বল্লালের গৌরব নয়, কৌলীন্য প্রথা বল্লালের গৌরব নয়, জাতির প্রত্যেকের কার্য্য-নির্দ্দেশ বল্লালের গৌরব নয়, অপরিসীম-দান বল্লালের গৌরব নয়; পুত্র লক্ষ্মণসেনের জ্যোতির্ম্ময় হৃদয়, মহারাজ বল্লালের আপনিই গরিমা, যে অন্যায় নিগ্রহ দমন ক'র্‌তে তিনি পারেননি, আপনি তাই ক'রেচেন। রাজা, রাজা, আপনিই বল্লাল-গৌরব!!!

(যবনিকা পতন।)

PRINTED BY ABINASH CHANDRA MANDAL
"SIDDHESWAR PRESS"
*77, Hari Ghosh Street, Calcutta.*